হাছে ! বাঙালী হইয়া যডি বাংলা না রাখিটে পারে, হামরা রাখিয়া ডিব ! এ কেমন কঠা হাছে ?

গুরগিন খাঁ। হামার মাথাটা গুলাইয়া যাইটেছে—ইংরেজের মড ভারি কড়া হাছে !

মন্ত পান করিতে লাগিল। পিদ্রুস্ আর্ম্মেনী-নাচওয়ালিদের ইঙ্গিতে ডাকিল। নাচিতে নাচিতে তাহারা আগাইয়া আসিল—সেনানায়কগণ তাহাদের পিছু পিছু টলিতে টলিতে আসিতে লাগিল

উজীর খাঁর প্রবেশ

খাঁ। শ্বশুরবাড়ী না হ'য়ে যায় না ! সবই মিলে যাচ্ছে—কেবল মিলছে না শ্বশুর—শাশুড়ী আর—

সকলে। আর ?

উজীর খাঁ। আমার গফুরের মা !

সকলে হাসিয়া উঠিল

গুরগিন খাঁ। মন হইলে হামি কি না পারে—সব পারে !

পিদ্রুস্ একটি আর্ম্মানী-নর্ত্তকীকে ইঙ্গিত করিল। পান-পাত্র তাহার হাতে দিল। নর্ত্তকী সে পান-পাত্র গুরগিনের সামনে ধরিল

গুরগিন খাঁ। ( সেই নর্ত্তকীকে ) এই, জানো ? রাজাকে আমি উজী—র করিটে পারে—উজীরকে ফকির করিটে পারে—ফকিরকে রা—জা করিটে পারে।

পিক্রুস্। নিজে রাজা হইটে পার না—

গুরগিন খাঁ। পারি—সেভি পারি।—( মদ্যপান ; হঠাৎ পিক্রুসের প্রতি বজ্রকণ্ঠে ) এই উল্লুক! মডে টুই নিমক ডিয়াছিস্?

পিক্রুস্। নি—মক্!

গুরগিন খাঁ। নিমক হামার গলায় বাঢিটেছে। নবাবের নি—মক্! নবাবের নি—মক্!—

পিক্রুস্। ( মদ্য দিয়া ) হার এক ডফে টানিলেই নামিয়া যাইবে!

গুরগিন খাঁ। ( পিক্রুসের চোখে-চোখে চাহিয়া মদ্য-পাত্র হাতে নিল। হঠাৎ তাহা পান করিয়া ফেলিল )

পিক্রুস্। নামিয়া গিয়াছে?

গুরগিন খাঁ। গিয়াছে। আ!—নবাবের নিমক নামিয়া গেল, নবাবের নিমক নামিয়া গেল!

অভিভূতের মতো বসিয়া পড়িল

পিক্রুস্। ( উপস্থিত সকলকে উদ্দেশ করিয়া ) কি রকম ফুর্টি টোমরা করিটেছ—কেহ জানিটেছে না। কোম্পানীর লোকেরা ভাবিটেছে, টোমরা নাকে টৈল ডিয়া ঘুমাইটেছে। Shame! একটা টোপ ডাগিয়া ডাও—উহারা জানিয়া লউক, টোমরা সরাব খাইটেছে!—বিবিরা নাচিটেছে!—হামার ভাই হার হামি গলাগলি ধরিয়া বসিয়া হাছে! বিশ্‌ওয়াস না হয় ডেখিয়া যাক।

গুরগিন বাদে সকলে। তোপ দাগো! তোপ দাগো!

গুরগিন খাঁ। No! No! That must be a signal—They will come! টাহারা এখনি চলিয়া হাসিবে!

পিড্রুস্। হাঃ হাঃ হাঃ—হামার ভাই খোয়াব ডেখিটেছে! টোপ ডাগো! টোপ ডাগো! নাচো—গাও—ফুর্টি চালাও। টোপ ডাগিবার ব্যবস্থা করিটে হামি নিজে যাইটেছে।

প্রস্থান

গুরগিন খাঁ। Wait! Rather wait! পিড্রুস্! পিড্রুস্!

কিন্তু একটী আর্ম্মানী-নর্ত্তকী নাচিবার ছলে
তাহার পথরোধ করিল

গুরগিন খাঁ। Hopeless! Hopeless!

নেপথ্যে তোপধ্বনি—নৃত্য-গীত থামিয়া গেল

গুরগিন খাঁ ছুটিয়া যাইতেছিল—আর্ম্মানী-নর্ত্তকী তাহাকে
ধরিয়া বসাইল ও ঘন ঘন তাহাকে
মদ জোগাইতে লাগিল

গুরগিন খাঁ। গেল! সব গেল! টোমরা সবাই মিলিয়া হামাকে ডুষমণ করিলে! কর! (মদ্যপান)

ছুটিয়া নজাফখাঁর প্রবেশ

নজাফ খাঁ। তোপধ্বনি!—কে এ তোপধ্বনি ক'র্‌ল!—কেন এই তোপধ্বনি!······

নেপথ্যে ইংরেজের তোপধ্বনি—চীৎকার!—গোলমাল।—

"কোম্পানীর ফৌজ!"

"কোম্পানীর ফৌজ!"

"কোম্পানীর ফৌজ!"

নজাফ খাঁ। কোম্পানীর ফৌজ! গুরগিন খাঁ! গুরগিন খাঁ! কোম্পানীর ফৌজ আক্রমণ ক'রেছে। কিন্তু পথ দেখাল কে? পথ দেখাল কে! কে সেই বেইমান! (গুরগিনকে ধাক্কা দিয়া) গুরগিন! গুরগিন!

গুরগিণ খাঁ। টুমি কে হাছে? মনি বেগম! হামি ঠিক হাছে······ হামি ঠিক হাছে······টুমি হামাকে হাংটি দিয়াছে······হারো লাখো টাকা ডেবে—জগট্‌শেঠ জামিন হাছে।

জামিন-নামাখানা বাহির করিল

নজাফ খাঁ। (জামিন-নামা কাড়িয়া লইয়া দেখিয়াই) লাখ টাকায় তুমি আমাদের সাতকোটী হিন্দু মুসলমানের সোনার বাঙলার স্বাধীনতা বিক্রী ক'রেছ! বেইমান! বিশ্বাসঘাতক—(গুলি করিল) নবাব, নবাব, উদয়নালা হ'ল আমাদের দ্বিতীয় পলাশী—

ছুটিয়া বাহির হইয়া গেল ; চতুষ্পার্শ্ব হইতে বিউগিল্ ও গুলির আওয়াজ আরম্ভ হইল

গুরগিন খাঁ। বিশ্বাসঘাটক! বেইমান! না—না—হামি বেইমান হোবে না! বিশ্বাসঘাটক হোবে না, নবাব হামার মুখের ডিকে চাহিয়া হাছে—ডেশটা ডুবিয়া যাইবে। না—না—না! বেইমান হামি হোবে না।

ইংরেজ-সৈন্য দেওয়াল টপকাইয়া ঢুকিয়া পড়িতে দেখিয়া

Fall in! Fire! Fire! Fire!

ইংরেজ সৈন্যকে গুলি করিতে লাগল

য়্যাডাম্‌স্। Fire!

ইংরেজ সৈন্য গুরগিন খাঁকে গুলি করিয়া অন্যত্র ছুটিল

গুরগিন খাঁ। নবাব! নবাব! হামি বেইমান ছিলাম না—এ টোমার ডেশের মাটির ডোষ! এ টোমার ডেশের মাটীর ডোষ! হামি কি করিবে! হামি কি করিবে! (মৃত্যু)



# চতুর্থ অঙ্ক

## প্রথম দৃশ্য

মুঙ্গের দুর্গ-প্রাসাদ

ফতেমা বেগম

গান

মন কাঁদিয়ে কেবল কাঁদে রক্তমাখা লাল-পলাশী
সেই সিরাজের লাল-পলাশী
অন্ধকারে আজও সেথায় মৃত্যু-রাখাল বাজায় বাঁশী
বাজায় ভাঙা-হাড়ের বাঁশী
প্রভাত-আলোর ছদ্মবেশে রাত্রি সেথায় নিত্য এসে
তন্দ্রা-তানে ছন্দ তোলে শুনছে যত কবর-বাসী
জ্যান্ত যত কবর-বাসী।
সোনার পুরে উড়ছে ধুলো,
জ্বলছে ধু ধু শ্মশান-চুলো,
কঙ্কালে কে জীবন দেবে
অশ্রু জলে দুলিয়ে হাসি—
দৃপ্ত প্রাণের মুক্ত হাসি॥

মীরকাশিমের প্রবেশ

মীরকাশিম। বেগম! বেগম! আজ আনন্দের দিন! উৎসবের দিন! আজ তোমার কণ্ঠে এ করুণ সঙ্গীত কেন?

ফতেমা। এ গান আমি গাইতে চাইনি জনাব! অথচ এই গানই কেন জানি না—আমার কণ্ঠে আসছে!

মীরকাশিম। আমি জানি—আমি জানি—কেন আসে এই গান! কিন্তু এ গান আজ আমরা গাইব না। আজ গাইতে হবে আনন্দের গান—উৎসবের গান।

নেপথ্যে জয়বাদ্য বাজিয়া উঠিল

ফতেমা। জয়-বাদ্য বাজছে! উদয়নালায় তবে আমাদের জয় হ'য়েছে! প্রভু! স্বামী! ঈশ্বর!

মীরকাশিম। জয়ের সংবাদে নয় প্রিয়া! জয়ের আশাতে আমারি আদেশে বাজছে জয়-বাদ্য!

ফতেমা। আশা!......

মীরকাশিম। হ্যাঁ, আশা! মানুষের পক্ষে যা সম্ভব উদয়নালায় আমি তা ক'রেছি। দুর্ভেদ্য দুর্গ—অগণিত সৈন্য—অপর্য্যাপ্ত অস্ত্র-শস্ত্র—পক্ষান্তরে মুষ্টিমেয় সৈন্য!

ফতেমা। পলাশীতেও তাই ছিল জনাব!

মীরকাশিম। ঠিক ব'লেছ ফতেমা, পলাশীতেও তাই ছিল। সিরাজের পরাজয় ছিল অসম্ভব—জয় ছিল অনিবার্য্য—অথচ

পরাজয়ই হ'ল !—আমাদের বেইমানিতে অসম্ভবও হ'ল সম্ভব ! আজও যদি পরাজয় হয়—একমাত্র বেইমানিতেই হবে।

ফতেমা। কিন্তু দেশের কি আজও শিক্ষা হয়নি? পলাশীর পরাজয়ের পর সুদীর্ঘ ছয়টি বৎসর কেটে গেছে—সে পরাজয়ের মর্ম্ম দেশবাসী আজো কি হাড়ে-হাড়ে উপলব্ধি করেনি?

মীরকাশিম। না, করেনি। তা যদি ক'রত তবে আবার তারা আমার বিরুদ্ধে কোম্পানীকে সাহায্য ক'রছে কেন?

ফতেমা। তারা কি জানে না, কোম্পানীর সঙ্গে তোমার বিরোধ শুধু দেশের জন্য, দেশবাসীর জন্য ?

মীরকাশিম। তারা জেনেও কিছু জানে না—বুঝে কিছু বোঝে না; তারা জানে শুধু তাদের ব্যক্তিগত স্বার্থ;—দেশের বাণিজ্য যাক–শিল্প যাক—তাদের নিজ নিজ স্বার্থ-রক্ষা হ'লেই তারা সুখী; তারা দেশ বোঝে না—দেশ চায় না। বেইমান—স্বার্থপর !

ফতেমা। এই বেইমানদের কি শেষ নেই ! এদের কি ধ্বংস নেই ?

মীরকাশিম। সেই উদ্দেশ্যেই আজ আমার এই উৎসব। আজ প্রভাতে নবাব-সৈন্য ইংরেজকে আক্রমণ ক'রবে আদেশ দিয়েছি। প্রতি মুহূর্ত্তে আমি জয়বার্ত্তা প্রতীক্ষা ক'রছি। শুধু তাই নয়—জয়োৎসবের ব্যবস্থা পর্য্যন্ত ক'রেছি। বেইমানরা মুখে আমার জয়ধ্বনিও ক'রছে—কিন্তু অন্তরালে আমার

পরাজয়ের আয়োজন ক'র্‌ছে! আজ তাদেরি জন্য আমার এই উৎসব! কাল প্রাসাদে আমি আত্মগোপন ক'রে থেকে রটনা ক'রে দিয়েছিলাম ঃ আমি উদয়নালা দুর্গ পরিদর্শন ক'র্‌তে গিয়েছি। সঙ্গে সঙ্গে ঐ জগৎশেঠ, ঐ রায়দুর্লভ, ঐ রাজবল্লভ—নিশ্চিন্ত মনে ইংরেজ-শিবিরে গিয়ে উপস্থিত! আজ প্রত্যূষে অতি গোপনে তারা মুঙ্গেরে প্রত্যাবর্ত্তন ক'রেছে। তাদের প্রত্যেককে আমি নিমন্ত্রণ ক'রেছি আমার এই উৎসবে! আজ যদি উদয়নালায় আমাদের পরাজয় হয়—তা'হলে এইখানেই বাংলার এই সেরা বেইমানদের—ধ্বংস ক'রে—আমরা আলিঙ্গন ক'র্‌ব মৃত্যু·· হয় স্বাধীনতা, নয় মৃত্যু!··· ··

ফতেমা। মৃত্যুতে তো প্রায়শ্চিত্ত হবে না 'প্রিয়তম,! পলাশীর প্রায়শ্চিত্ত' তোমার প্রতিজ্ঞা। আমাদেরই পাপে যদি স্বাধীনতা যায়—আমাদের গ্রহণ ক'র্‌তে হবে পরাধীনতা দূর ক'র্‌বার সাধনা—মৃত্যুর শেষ দিন পর্য্যন্ত সেই হবে আমাদের সাধনা—সেই হবে আমাদের 'পলাশীর প্রায়শ্চিত্ত।'—যদি পার সে-সাধনা গ্রহণ ক'র্‌বার পূর্ব্বে নির্ম্মূল কর বেইমানদের—নির্ম্মূল কর বাংলার মীরজাফরদের—

মীরকাশিম। ঐ তারা আসছে—তুমি অন্তরালে অবস্থান কর; স্বাধীনতা রক্ষার সাধনা যদি ব্যর্থ হয়—পরাধীনতা দূর ক'র্‌বার সাধনা নিয়েই যাব ভারতের গ্রামে গ্রামে—ঘরে ঘরে,—কিন্তু

স্বাধীন দেশের চেয়ে পরাধীন দেশে যারা হবে ভীষণতর দুষমন---স্বাধীনতার এই সমাধিতে সেই বেইমানদের ধ্বংস ক'রে তবে আমরা যাব।

ফতেমার প্রস্থান

উৎসব-বাদ্য বাজিয়া উঠিল—জগৎশেঠ প্রভৃতি আমীর ওমরাহগণ প্রবেশ করিলেন। মীরকাশিম হর্ষোৎফুল্ল আননে তাঁহাদের সহিত অভিনন্দন-বিনিময় করিলেন

রায়দুর্লভ। জনাব! হঠাৎ এই উৎসব?

মীরকাশিম। বলুন তো কেন?

জগৎশেঠ। নিশ্চয়ই আমাদের জয় হ'য়েছে। উদয়নালায় ইংরেজদের আমরা বোধ হয় সবংশে নিধন ক'রেছি!

রাজবল্লভ। মীরজাফরকে বধ করা হ'য়েছে তো?

মীরকাশিম। হাঃ হাঃ হাঃ—আপনি কি বলেন, মীর্জ্জাইরাজ খাঁ?

মীর্জ্জাইরাজ খাঁ। যদি তাকে বধ করা না হ'য়ে থাকে, ঐ আদেশটি আমায় দিন্, জনাব। কাটোয়া আর গিরিয়ার যুদ্ধে পরাজিত হ'য়ে, উদয়নালায় তার প্রতিশোধ নিতে চেয়েছিলাম, জনাব আমায় সে সুযোগ দেন নি—আমার জীবনে যে কি জ্বালা, তা কি ব'ল্‌ব, জনাব!

মীরকাশিম। শান্ত হন—শান্ত হন। আপনি কি বলেন, সৈয়দমহম্মদ খাঁ?

সৈয়দমহম্মদ খাঁ। উদয়নালায় আমাদের জয় না হ'য়ে যায় কোথায়! তকী খাঁ জীবিত থাক্‌লে, অবশ্য, আমার সন্দেহ ছিল। ঐ কাটোয়াতেই আমি ইংরেজের নাম পৃথিবী থেকে মুছে ফেলতাম, পারলাম না শুধু তকী খাঁর—হঠকারিতায়। যত বলি, সব ইংরেজ আসুক, এক সঙ্গে মারব—শুনল না! যাক্—দু' একটা ইংরেজ বেঁচেছে, না সবংশে?

রায়দুর্লভ। মীরজাফরের কী হ'য়েছে? বধ করা হ'য়েছে তো? শত্রুর শেষ রাখতে নেই—শত্রুর শেষ রাখতে নেই!

মীরকাশিম। উদয়নালায় ইংরেজবাহিনী সম্পূর্ণ-রূপে ধ্বংস—মনিবেগম বন্দিনী—মীরজাফর বধ……

নবাবের প্রতি কথায় জগৎশেঠদের মুখ-চোখের পরিবর্তিত ভাব দেখিয়া নবাব কৌতুক অনুভব করিতে লাগিলেন

মীরকাশিম। (ক্ষণেক থামিয়া ইহাদের অনুচ্চারিত আর্তনাদ উপভোগ করিবার পরে বলিলেন) এই শুভ সংবাদ—পাবো এই আশায়—আজ এই উৎসব!…উৎসব! উৎসব!

জগৎশেঠের মুখ-চোখ উজ্জ্বল হইয়া উঠিল

সকলে। নিশ্চয়! নিশ্চয়!

মীরকাশিম। আজ প্রভাতে যুদ্ধ সুরু হ'য়েছে। এখনো জয়বার্ত্তা আসছে না কেন শেঠজি?

জগৎশেঠ। না এলেও এল ব'লে!

রায়দুর্লভ। ধ'রে নিন—এসেছে।

রাজবল্লভ। তা নয় তো কি!

সৈয়দমহম্মদ। তকী খাঁ যদি বেঁচে থাকতো আমার সন্দেহ ছিল।

মীর্জ্জাইরাজ খাঁ। মীরজাফর খাঁ যদি বধ না হ'য়ে থাকে, তাকে গুলি ক'র্‌বার ভারটা আমায় দিন জনাব!

মীরকাশিম। আমার মনে হ'চ্ছে, কী কাজ এই অনিশ্চয়তার মধ্যে থেকে। সন্ধি ক'র্‌লে কেমন হয়?—

সকলে। তা—তা—

সকলে মুখ চাওয়াচাওয়ি করিতে লাগিল

মীরকাশিম। (জগৎশেঠ, রায়দুর্লভ ও রাজবল্লভকে) আপনারা নৌকা-যোগে উদয়নালায় ইংরেজ শিবিরে—

তিনজনেই চম্‌কে' উঠলেন

একবার যাবেন?

ইহাঁরা হাঁফ ছাড়িয়া বাঁচিল

জগৎশেঠ। না জনাব! কোন আবশ্যক নেই।

রায়দুর্লভ। ইংরেজ-শিবিরে সন্ধির প্রস্তাব নিয়ে যাওয়ার অপমানের চেয়ে, আমাদের—আর যে-কোন শাস্তি দিতে চান, দিন।

রাজবল্লভ। সেখানে মীরজাফর র'য়েছে। সে আমার মুখের দিকে চেয়ে যে-হাসি হাসবে তা সইতে পারব না জনাব!

মির্জ্জাইরাজ খাঁ। দেশটাকে ডোবাতে পারব না জনাব।

জগৎশেঠ। এ যুদ্ধে আমাদের জয় অনিবার্য্য। গুরগিন খাঁ র'য়েছে—মঁসিয়ে জেন্‌টিল র'য়েছে—ইংরেজ যাবে কোথায়?

মীরকাশিম। বেশ! তবে সকলে স্ব স্ব স্থানে উপবেশন করুন, উৎসব আরম্ভ হোক!

নেপথ্যে যন্ত্রধ্বনি আরম্ভ হইল

সমরুর প্রবেশ

সমরু। নবাব—জরুরি খবর হাছে—

মীরকাশিম। কি সংবাদ সমরু?······

সমরু। হামি যটবার কহিটেছে, ডুষমণডের শেষ করিয়া ডি—নবাব কান দিটেছেন না—এবার টাহাদের কাণ্ড ডেখুন।

জগৎশেঠ প্রভৃতি চম্‌কাইয়া উঠিল; তাহাদের পরম উদ্বেগ

মীরকাশিম। তুমি কাদের কথা ব'ল্‌ছ সমরু!

সমরু। মুঙ্গেরের ইংরেজ-লোক।

মীরকাশিম। তারা তো নজরবন্দী র'য়েছে।

সমরু। চাকর খানসামাডের ডিয়া টাহারা গোলা-গুলি-বণ্ডুক জোগাড় করিটেছে—ঘুষ ডিয়া পাহারাদের হাট করিয়াছে—

মীরকাশিম। হুঁ! এখানেও উৎকোচ! উদয়নালার সংবাদ কিছু পেয়েছ সমরু?

সমরু। না জনাব!

মীরকাশিম। তা হ'লে—আমাদের আরও কিছুকাল অপেক্ষা ক'র্‌তে হবে। এখানকার সব প্রস্তুত ?

সমরু। সবই টৈয়ার জনাব।

মীরকাশিম। তুমি আমার আদেশের অপেক্ষায় থাক।

সমরুর প্রস্থান

নবাব রাজা রাজবল্লভের নিকট অগ্রসর হইলেন
রাজা রাজবল্লভ চঞ্চল হইয়া উঠিলেন

রাজবল্লভ। মনে কেন যেন একটা অশস্তি অনুভব ক'র্‌ছি।

মীরকাশিম। রাজাসাহেব, দেশপ্রেম সবে আপনার বুকে সাড়া দিয়েছে। তাই ঐ বুকে আজ দ্রুত-স্পন্দন, দুরু দুরু কম্পন।

জগৎশেঠ। উদয়নালার খবর এখনো আসেনি জনাব ?

মীরকাশিম। উদয়নালার খবরের অপেক্ষাই ক'র্‌চি শেঠজি! কি খবর আসবে বলুন তো ?

জগৎশেঠ। আপনার বিজয়-বার্ত্তা ?

মীরকাশিম। তা হ'লে আজ সারারাত এই গঙ্গার বুকে চ'ল্‌বে আমাদের নৌ-বিহার।

রায়দুর্লভ। কি প্রবল স্রোত এখানকার গঙ্গায়!……

মীরকাশিম। গা যখন ভাসিয়েই দিয়েছি, তখন স্রোতে আর ভয় কি রাজা সাহেব!

রাজবল্লভ। বুরুজের নীচে…গঙ্গা গর্ভে • প্রকাণ্ড একটা ঘূর্ণি—

মীরকাশিম। রাজা রাজবল্লভ! বুরুজে দাঁড়িয়ে ঘূর্ণি দেখে' শিউড়ে' উঠলেন! আর আমি কতবার দেখেছি আরোহী-সমেত কত নৌকা ঐ ঘূর্ণির বেইমানিতে পড়ে' অতলে তলিয়ে গেছে।......উদয়নালায় যদি পরাজয় হয়—

রাজবল্লভ। তা হ'লে কি জনাব?

মীরকাশিম। বলুন তো রাজা রাজবল্লভ, বলুন তো শেঠজি, বলুন তো রাজা রায়দুর্লভ, উদয়নালায় পরাজয় হ'লে আমরা কি ক'র্‌বো? (সকলে চুপ করিয়া রহিল) কেউ ব'লতে পারছেন না! উদয়নালায় পরাজয় হ'লেও আমরা নৌবিহার ক'র্‌বো—

জগৎশেঠ। কিন্তু বুরুজের নীচেকার গঙ্গায় ওই ঘূর্ণি—?

মীরকাশিম। উৎসবে যখন মন মেতে উঠবে৷ তখন গঙ্গার জলের ঐ ঘূর্ণির ভয়ে কে তীরে ব'সে থাকবে? উৎসব! উৎসব! আবার সুরু হোক—নাচের উৎসব, গানের উ ৎ স ব!......

নেপথ্যে আসন্ন ধ্বংসের আগমনী বাদ্য যেন বাজিতে লাগিল

রাজবল্লভ। জনাব! জনাব!

মীরকাশিম তাহার কাছে আগাইয়া গেলেন

মীরকাশিম। একি! রাজা রাজবল্লভ! আপনার কপালে ঘাম কেন?

রাজবল্লভ। ওই বাজনা বন্ধ ক'রতে আদেশ দিন, জনাব। আমি উৎসব সইতে পারছি না।

রায়দুর্লভ। জনাব, উদয়নালায় সংবাদের জন্য আমরা উদ্‌গ্রীব হ'য়ে র'য়েছি! উৎসব আমাদের ভালো লাগছে না—উৎসব বন্ধ করুন জনাব!—

মীরকাশিম। আপনারা ব'ল্‌ছেন কি রাজা? উদয়নালার বিজয়-বার্ত্তা আমি যেন স্পষ্ট শুন্‌তে পাচ্ছি। তাই তো আমার মন আজ উৎসবের আনন্দে মেতে উঠেছে। আপনারা মিছে চঞ্চল হবেন না। উৎসব! উৎসব! হাঃ হাঃ হাঃ আজ নিশ্চিন্ত উৎসব······

অন্য দিকে চলিয়া গেলেন

রায়দুর্লভ। (মীরকাশিমকে দেখাইয়া) মাথা খারাপ হ'য়ে গেল নাকি!

রাজবল্লভ। আমার ভয় হ'চ্ছে রায়দুর্লভ। ওর ওই হাসি, ওর ওই পরিহাস—আমার ভাল লাগছে না; মনে হ'চ্ছে, ওর মনের কোণে যেন রয়েছে কোন গূঢ় অভিসন্ধি।

জগৎশেঠ। রাজা রাজবল্লভ, রাজা রায়দুর্লভ দীর্ঘকাল আমরা এক সঙ্গে র'য়েছি, বন্ধুত্ব আমাদের আজও অটুট। যদি বিপদ কিছু হয়, আমাকে ত্যাগ ক'রবেন না—

মির্জ্জাইরাজ। ঐ আবার আসছে এই দিকে!

মীরকাশিম। হাঁ, আপনাদেরও জিজ্ঞাসা করি—আপনারা বলুন তো! বলুন তো, উদয়নালায় যদি আমাদের পরাজয় হয়, তাহ'লে আমরা কি ক'র্‌ব!

সকলে মহাবিপদে পড়িলেন। মীরকাশিম তাহাদের উত্তরের জন্য অপেক্ষা করিয়া কহিলেন

ব'ল্‌তে পারছেন না? ব'ল্‌তে পারছেন না? তা হ'লেও আমরা উৎসব ক'র্‌ব—।

জগৎশেঠ। তা হ'লেও আমরা উৎসব ক'র্‌ব?

মীরকাশিম। হাঁ শেঠজি! গঙ্গায় নৌ-বিহার! ওই দূরে চেয়ে দেখুন—ঐ দূরে, একখানা কালো মেঘ! ঐ মেঘ বড় হ'য়ে সারা আকাশ ছেয়ে ফেলবে; ঐ মেঘের রূপ দেখে গঙ্গা ফুলে' ফুলে' উঠবে; সেই রূপ দেখে মেঘ গলে' যাবে, জল হবে, ঝড় হবে। সেই জলে ঝড়ে, ফুলে ওঠা গঙ্গার বুকে, আঁধারে, নিকষ কালো আঁধারে আজ হবে—নৌ-বিহার! জীবনের পরম উৎসব—! চরম উৎসব! হাঃ—হাঃ—হাঃ—

সকলে। জনাব! জনাব!

নজাফ খাঁ প্রবেশ করিলেন

নজাফ খাঁ। জনাব! সর্ব্বনাশ হ'য়েছে! আমাদের শেষ প্রয়াসও—

মীরকাশিম আড়ষ্ট হইয়া তাহার দিকে চাহিয়া রহিলেন; তাহার পর কহিলেন

মীরকাশিম। শেষ প্রয়াসও ব্যর্থ হ'য়েছে ?

নজাফ খাঁ। গুরগিন খাঁ বেইমানি ক'রে উদয়নালা ইংরেজের হাতে তুলে' দিয়েছে।

মীরকাশিম। গুরগিন ! অবশেষে গুরগিন !—

নজাফ খাঁ। লক্ষটাকার বিনিময়ে !

মীরকাশিম। মাত্র লক্ষ টাকার বিনিময়ে !

নজাফ খাঁ। এই শেঠজিই সেই টাকার জামীন।

জামিননামা দেখাইল

মীরকাশিম। শেঠজি···

জগৎশেঠ। জনাব ! জনাব—!

রাজা রাজবল্লভ }
রায়দুর্লভ } জনাব, আমরা এর কিছুই জানি না···

মীরকাশিম। না, না, আপনারা কিছুই জানেন না···ঐ···ঐ মেঘে-মেঘে আকাশ ছেয়ে গেছে, ঐ শুনুন তার ডমরু-ধ্বনি, প্রস্তুত হোন, আপনারা উৎসবের জন্য প্রস্তুত হোন, অন্ধকারে গঙ্গার বুকে নৌ-বিহার ! প্রস্তুত হোন, আপনারা প্রস্তুত হোন···সমরু···সমরু···হাঃ—হাঃ—হাঃ—

বিদ্যুৎ, ডমরু, প্রলয়বাদ্য, নবাবের অট্টহাস্য। সদলবলে সমরু আসিয়া বেইমানদের বধ করিল। নবাবের অট্টহাস্যের মধ্যে যবনিকা পড়িল




# পঞ্চম অঙ্ক

## প্রথম দৃশ্য

দিল্লী জুম্মা মসজিদ

সুবিস্তীর্ণ সোপান শ্রেণীর নিম্নস্থ প্রাঙ্গণ

ফতিমাবেগম ও নজাফ খাঁর প্রবেশ

ফতেমা। পেলে?

নজাফ খাঁ। না মা!

ফতেমা। এখানেও নেই—

নজাফ খাঁ। তাহ'লে গেলেন কোথায়!

ফতেমা। বাদশার সঙ্গে কিছুতেই দেখা ক'র্‌তে না দেওয়ায় আজ এখানে যখন বাদশা নামাজ পড়তে আস্‌বেন তখন পথে দাঁড়িয়ে থাকবেন আমায় ব'লেছিলেন।

নজাফ খাঁ। আমায়ও তা ব'লেছিলেন। আমি তখনি নিষেধ ক'রেছিলাম।

ফতেমা। আমিও নিষেধ ক'রেছিলাম। চারদিকে শত্রু! চারদিকে কোম্পানীর গুপ্তচর!

নজাফ খাঁ। 'ধরিয়ে দিলে লক্ষ টাকা—' কোম্পানীর সেই ইস্তাহার দেখ্‌লাম এখানেও বিলি হ'য়েছে।

ফতেমা। আমাদের দিল্লীতে আসা একেবারেই উচিত হয় নি।

নজাফ খাঁ। বাদশার সঙ্গে দেখা ক'র্‌বার জন্ম ক্ষেপে উঠেছেন, আমার এখন মনে হ'চ্ছে বাদশাই ওকে ধরিয়ে দেবেন।

ফতেমা। বলেন, বাদশা ওর দোস্ত—

নজাফ খাঁ। চুপ! মনে হ'চ্ছে কেউ কেউ আমাদের লক্ষ্য ক'র্‌ছে। আমরা ওদিকটা দেখে আসি—

ফতেমা সহ প্রস্থান

উজীর মাজাদউদ্দৌল্যা ও কর্ণেল কামিংসের চর আতাউল্যা খাঁর প্রবেশ। তাহারা একধারে সরিয়া আসিয়া কথোপকথন করিতে লাগিলেন

আতাউল্যা। আর কতক্ষণ এখানে বিলম্ব হবে জনাব?

মাজাদউদ্দৌল্যা। নামাজের পরই যাব।

আতাউল্যা। কিন্তু আমার যে দেরী হ'য়ে যাচ্ছে। কর্ণেল কামিংস চটে' যাবেন। আপনার উত্তর নিয়ে আমার আজই সন্ধ্যায় ফিরবার কথা।

মাজাদউদ্দৌল্যা। এত ব্যস্ত কেন?

আতাউল্যা। উদয়নালা যুদ্ধের পর আজ কত বৎসর পার হ'য়ে গেল—আজো ইংরেজ মীরকাশিমকে ধ'র্‌তে পারল না—মুঙ্গেরে

পাটনায় ইংরেজ-হত্যার প্রতিশোধ নিতে পারল না—বিলেতের সাহেবরা পর্য্যন্ত ক্ষেপে উঠেছেন !

শাজাদউদ্দৌল্যা। ক্ষেপে উঠেই বা ক'র্ছেন কি ! আমি চিঠি দিয়েছিলাম বলেই না আজ তাঁরা জানতে পেরেছেন মীরকাশিম এখানে !

আতাউল্যা। তাঁরা আপনারই ওপর সম্পূর্ণ নির্ভর ক'রে র'য়েছেন।

শাজাদউদ্দৌল্যা। আমার ওপর নির্ভর ক'রে র'য়েছেন ব'লবেন না। তাঁরা বাদশার ওপর নির্ভর ক'রেছেন বলুন। তাঁর কাছে পর পর দু'খানা আর্জি পেশ ক'রেছেন।

আতাউল্যা। মীরকাশিম বাদশার প্রাপ্য সুবে-বাংলার রাজস্ব নিয়ে পালিয়েছে, বাদশা তাকে ধরুন—অপহৃত রাজস্ব উদ্ধার করুন।—

শাজাদউদ্দৌল্যা। বাদশা কি বলেন জানেন ?

আতাউল্যা। কি ?

শাজাদউদ্দৌল্যা। বাদশা বলেন তিনি যখন পাটনায় অর্থহীন হ'য়ে প'ড়েছিলেন, তখন মীরকাশিম তাকে বহু অর্থ দিয়ে সাহায্য ক'রেছিল। জীবনে তার ঋণ শোধ ক'র্তে পারবেন না—

আতাউল্যা। কোম্পানী বলে, বাদশা যদি কোন প্রকারে মীরকাশিমকে বন্দী ক'রে ইংরেজ-করে সমর্পণ করেন ইংরেজ জাতি তাঁর কাছে চিরবাধিত থাকবে।

মাজাদউদ্দৌল্যা। এর উত্তরে বাদশার কি উত্তর শুনবেন?

আতাউল্যা। কি জনাব?

মাজাদউদ্দৌল্যা। মীরকাশিম বাদশার স্বজাতি—স্বধর্ম্মী। বিদেশী বিধর্ম্মীর হাতে তাকে ধরিয়ে দেবেন এমন নরাধম বাদশা নন!

আতাউল্যা। কিন্তু এতে ইংরেজের বিরুদ্ধাচরণ করা হ'চ্ছে না কি?

মাজাদউদ্দৌল্যা। উদয়নালায় হেরে গিয়ে মীরকাশিম যখন অযোধ্যার নবাব সুজাউদ্দৌল্যার আশ্রয়ে ছিল—ইংরেজরা ঠিক এইরূপ আর্জিই সুজাউদ্দৌল্যার নিকটও পেশ ক'রেছিল। কিন্তু সুজাউদ্দৌল্যা কি ক'র্‌ল!

আতাউল্যা। মীরকাশিমের ধনরত্ন লুট ক'রে নিয়ে মীরকাশিমকে তাড়িয়ে দিল।

মাজাদউদ্দৌল্যা। কিন্তু ইংরেজের হাতে ধরিয়ে দেয় নি তো। এর কারণ আর কিছুই নয়, মীরকাশিম সুজাউদ্দৌল্যার স্বধর্ম্মী। মীরকাশিম যদি একবার কোনমতে বাদশার সঙ্গে দেখা ক'র্‌তে পারে—বাদশা তাকে আশ্রয় দেবেন—ইংরেজের হাতে কিছুতেই সমর্পণ ক'র্‌বেন না—ইংরেজের শত্রুতার ভয়েও না!

আতাউল্যা। তাহ'লে উপায়? আপনি জানিয়েছেন মীরকাশিম দিল্লীতেই র'য়েছে!

মাজাদউদ্দৌল্যা। হ্যাঁ। দিল্লীতেই সে এসেছে। এসেই বাদশার সঙ্গে সাক্ষাৎ ক'র্‌বার জন্য আমার শরণাপন্ন হয়—কিন্তু

আমি তাকে সাক্ষাৎ ক'রতে দিই নি—বাদশাকে জানতেও দিই নি যে সে এসেছে।

আতাউল্যা। আপনি নায়েব উজীর ব'লেই এটুকু সম্ভব হ'য়েছে! দয়া ক'রে এইবার ওকে ধরিয়ে দিন—

মাজাদউদ্দৌল্যা। কাজটা যত সোজা মনে ক'রছেন, তা নয়।

আতাউল্যা। আমরা সংবাদ পেয়েছি ওর সঙ্গে যে তিন হাজার লোক কয়েকমাস আগেও ছিল, এখন তা নেই—সবাই ক্রমে ক্রমে খসে' পড়েছে!

মাজাদউদ্দৌল্যা। তারা ওর যা ছিল সব লুটে পালিয়েছে। এখন সঙ্গে আছে শুধু বেগম, আর আছে দু' চারজন বিশ্বস্ত অনুচর।

আতাউল্যা। তবে ওকে ধ'রতে আর অসুবিধা কি?

মাজাদউদ্দৌল্যা। যদি বাদশা জানেন, কারো রক্ষা থাকবে না।

আতাউল্যা। যাতে বাদশা না জানেন এই ভাবে ধরিয়ে দিন—

মাজাদউদ্দৌল্যা। মুজুরি পোষাবে না।

আতাউল্যা। কেন! কেন! লক্ষ টাকা পুরস্কার ঘোষণাই আছে। তদুপরি, ইংরেজের খেতাব—মোটা বেতনে চাকুরী—যা চান পাবেন—

মাজাদউদ্দৌল্যা। ওটা অগ্রিম চাই এবং চাই গোপনে।

আতাউল্যা। বেশ, তাই হবে। একবার মীরকাশিমকে দেখতে পাই না?

মাজাদউদ্দৌল্যা। সেইজন্যই আপনাকে এখানে এনেছি।

আতাউল্যা। মীরকাশিম তবে এখানে—

মাজাদউদ্দৌল্যা। শয়তান কি কম? দরবারে বাদশার সঙ্গে সাক্ষাৎ ক'রতে দিইনি ব'লে আমায় শাসিয়েছে জুম্মাবারে বাদশা যখন নামাজ পড়তে আস্‌বেন সেই সুযোগে সে বাদশার সঙ্গে দেখা ক'র্‌বে। প্রতি জুম্মাবারে আস্‌ছে।

আতাউল্যা। সর্ব্বনাশ! এখন উপায়?

মাজাদউদ্দৌল্যা। উপায়—আমি ক'রে রেখেছি।

আতাউল্যা। কোথায় সে?

মাজাদউদ্দৌল্যা। হয় তো আশে-পাশেই আছে। আসুন দেখ্‌চি।

উভয়ের প্রস্থান

এক ভিক্ষুক ও ভিক্ষুকপত্নী গান গাহিতে গাহিতে আসিল।

গান

চল্ বেদুইন, অচল পথে
পীতমকে তোর চাস্ রে যদি!
রাজপথে যে কেবল ধূলো,
এই জনতায় নেই দরদী।

মীরকাশিমের প্রবেশ। পরিধানে মলিন ছিন্ন পোষাক।
ভিক্ষুক ও ভিক্ষুকপত্নীর গান চলিতেই লাগিল

খুঁজবে কারা মরীচিকা—
মরুর বুকে যূঁই-কলিকা!
কে নিতে চায় ফকীরি ভাই,
কে নিবি বল্ রাজার গদী?
ওগো মালিক! তোমার দেশে
আস্‌মানে সাত-সাগর মেশে,
সেই সাগরে কূল হারিয়ে
অকূল খোঁজে জীবন-নদী।

গানের শেষে ভিক্ষুক ও ভিক্ষুকপত্নী মীরকাশিমের নিকট ভিক্ষা চাহিল

মীরকাশিম। নেই কিছু নেই। একদিন মুঠো ভরে' মোহর তুলতাম, মুঠো ভরে' ছড়িয়ে দিতাম। আজ নেই···কিছু নেই!

মসজিদের দিকে ফিরিলেন

ভিক্ষুক। পাগল!

মীরকাশিম ফিরিয়া আসিয়া কহিলেন

মীরকাশিম। হ্যাঁ—হ্যাঁ—পাগল! ঠিক ব'লেছ পাগল। নইলে কি শুনতে পাই সিরাজের আর্ত্তনাদ, লুৎফার ক্রন্দন, বাংলার হাহাকার! তোমরা কি তা শুন্‌তে পাও? তোমরা কি

দেখ্‌তে পাও এক ফোঁটা রক্ত বড় হ'য়ে হ'য়ে সারা দেশ লাল ক'রে দিচ্ছে? পাও দেখ্‌তে?

ভিক্ষুক পত্নী। (ভিক্ষুককে) চল চল পালিয়ে যাই—

মীরকাশিম। হাঁ, হাঁ পালাও! পালাও! বাংলা থেকে পাটনায়, পাটনা থেকে মুঙ্গের, মুঙ্গের থেকে অযোধ্যায়—অযোধ্যা থেকে দিল্লীতে পালিয়ে এলাম। আস্‌তে আস্‌তে দেখ্‌লাম, যে পারছে সে-ই পালাচ্ছে। মাটিতে স্থির হ'য়ে বুক ফুলিয়ে কেউ রুখে দাঁড়াচ্ছে না—কেউ না! সারা দেশে কেউ না!! পালাও—পালাও······

কথা শেষ হইবার আগেই ভিক্ষুক ও ভিক্ষুকপত্নী চলিয়া গেল। মীরকাশিম কথা শেষ করিয়া চাহিয়া দেখিলেন

মীরকাশিম। একা! আবার একা!

ধীরে ধীরে গিয়া আবার মসজিদের সোপানে বসিলেন। ধীরে ধীরে ফতিমা আর নজাফ খাঁ প্রবেশ করিল

নজাফ। ওই দেখুন মা!

ফতেমা। নজাফ! এ-ও আমাকে দেখ্‌তে হোলো! অনাহারে শীর্ণ দেহখানি জীর্ণ শালে জড়িয়ে নির্জ্জনে নির্ব্বান্ধব ব'সে র'য়েচেন বাংলার প্রজাপালক নবাব কাশেম আলি!

নজাফ খাঁ। দেখা পেয়েছ, এই কি যথেষ্ট নয়, মা?

ফতেমা। হ্যাঁ, নজাফ, তা-ই আমার ভাগ্য। নজাফ!

নজাফ। মা!

ফতেমা। আমি এগিয়ে যাব ওঁর কাছে ?

নজাফ। যাও মা—

ফতেমা। পেছনে চুপ্‌টি ক'রে ব'সে ওর ব্যথা-ভরা বুকে হাত বুলিয়ে দোব, নজাফ ?

নজাফ। দাও মা—

ম্লান হাসি হাসিয়া ফতেমা অগ্রসর হইল

কিন্তু মা, মনে রেখ.........

ফতেমা ফিরিয়া আসিল

ফতেমা। কি নজাফ ?

নজাফ। মনে রেখো চারদিকে শত্রু। বেশীক্ষণ এখানে থাকা নিরাপদ নয়। যত শীগ্‌গির পার ওকে নিয়ে চ'লে এস।

ফতেমা। নজাফ !

নজাফ খাঁ। বল, মা—

ফতেমা। আমার যেতে সাহস হ'চ্ছে না ; আমি যাব না। আমি......ফিরে যাই—

নজাফ। সে কি মা !

ফতেমা। তুমি জাননা নজাফ, মীরজাফরের কন্যা ব'লে নবাব আমাকে কত ঘৃণা করেন ! আমাকে দেখ্‌লেই হয় তো উত্তেজিত হ'য়ে চলে' যাবেন। তাই, আমি বলি, নজাফ,

আমি চলে' যাই। তুমি ওকে নিরাপদে কোথাও নিয়ে যাও। তারপর···তারপর যদি সুদিন কখনো আসে, তাহ'লে···

মীরকাশিম উঠিয়া দাঁড়াইলেন ; সিঁড়ি দিয়া নামিয়া আসিলেন

নজাফ। নবাব এই দিকেই আস্‌ছেন—

ফতেমা। আমি যাই নজাফ !

একটু অগ্রসর হইল

মীরকাশিম। যেয়োনা···

ফতেমা দাঁড়াইল

যেয়োনা তোমরা···আর আমি একা থাক্‌তে পারি না···

তাহাদের মাঝে আসিয়া দাঁড়াইলেন

গাও আবার সেই গান—

"ওগো মালিক ! তোমার দেশে
আসমানে সাত-সাগর মেশে
সেই সাগরের কূল হারিয়ে
অকূল খোঁজে জীবন-নদী"

গাও।

ফতেমার দিকে ফিরিলেন

গাও বহিন!

ফতেমা। জনাব, জাঁহাপনা, আমি যে আপনার বাঁদী!

মীরকাশিম। কে! মীরজাফরের কন্যা? এখানেও এসেছ পিতার আদেশে এসেছ ধরিয়ে দিতে!

ফতেমা। মীরজাফরের কন্যা আমি নই জাঁহাপনা! নবাব কাশেম আলির বাঁদী—ফতেমা!

মীরকাশিম। কাশিম আলির বাঁদী!

নজাফ। জাঁহাপনা! চারদিকে শত্রু! আপনাকে যে ধরিয়ে দেবে সে লক্ষ টাকা পুরস্কার পাবে।

মীরকাশিম। হাঁ, হাঁ, তাই তো মীরজাফরের কন্যা দিল্লী পর্য্যন্ত ছুটে এসেছে লাখো টাকার লোভে—আস্‌বে না! তার বাপ একদিন টাকার লোভে বাংলাকে বিক্রী ক'রেছিল।

ফতেমা। না জাঁহাপনা, মীরজাফরের কন্যা তার বাপের কাছে ফিরে যাবে না! সে থাক্‌বে তার স্বামীর কাছে! লতা যেমন ক'রে গাছকে জড়িয়ে থাকে, ছায়া যেমন ক'রে কায়ার পেছনে পেছনে ফেরে, তেমন ক'রেই আমি সকল দুঃখে, সকল দুর্দ্দিনে আপনার সঙ্গে অভিন্ন হ'য়ে থাক্‌ব, মৃত্যু ছাড়া কেউ আমাকে আপনার কাছ থেকে পৃথক ক'রে নিতে পারবে না।

মীরকাশিম। তবে তাই হোক! মৃত্যুই হোক মীরজাফরের কন্যার স্বামীভক্তির—পুরস্কার।······

গলা টিপিয়া ধরিলেন

নজাফ। জনাব! জাঁহাপনা!

ছাড়াইয়া দিল

ফতিমা। হায় খোদা!

বসিয়া পড়িয়া কাঁদিতে লাগিল

মীরকাশিম। চোখের জলে আমি ভুলছি না! লুৎফাও কেঁদেছিল, সিরাজও কেঁদেছিল, গোটা বাংলা আজ ডুক্‌রে কাঁদছে। কে তার মূল্য দিল? কে তার মূল্য দেবে? সিরাজ নিয়ত আমার কানে কানে ব'ল্‌চে—পলাশীর প্রায়শ্চিত্ত কর, পলাশীর প্রায়শ্চিত্ত কর—

মাজাদউদ্দৌল্যা ও প্রহরীগণের প্রবেশ

মাজাদ। এখানে এত গোলমাল কিসের?

মীরকাশিম। এই যে উজীর! দয়া কর, ভাই, দয়া কর—আমায় একটীবার বাদশার সম্মুখে হাজির কর—

মাজাদ। দেখছি শক্ত পাগল—সরাও, সরাও বাদ্‌শা আস্‌বার সময় হ'য়েছে।

প্রহরিগণ মীরকাশিমকে ধরিতে গেল

মীরকাশিম। কি আমি পাগল! বাংলা-বিহার-উড়িষ্যার অধিপতি নবাব মীরকাশিম পাগল! আর সে কথা ব'লছে কিনা বেতনভোগী এক ভৃত্য!

নজাফ। জনাব! জনাব! আপনি স্থান-কাল-পাত্র বিস্মৃত হ'চ্ছেন ; আসুন, আমার সঙ্গে আসুন—

মীরকাশিম। ( থম্‌কিয়া দাঁড়াইলেন ) তুমিও নজাফ খাঁ, শেষে তুমিও! তুমি আমায় পালাতে ব'ল্‌ছ ?

নাজামদ্দৌল্যার চরের প্রবেশ

চর। ( নাজামদ্দৌল্যাকে ) জনাব! বাদশা আস্‌ছেন।

মীরকাশিম। (শুনিতে পাইয়া সোল্লাসে ) বাদশা আস্‌ছেন! বাদ্‌শা আসছেন!

নাজাদ। কি সর্ব্বনাশ! বন্দী কর, বন্দী কর, এ পাগ্‌লাকে বন্দী কর, এখান থেকে নিয়ে যাও বাদশা যাতে দেখ্‌তে না পায়।

প্রহরী অগ্রসর হইল

মীরকাশিম। কার সাধ্য আমায় বন্দী করে! বাংলা-বিহার-উড়িষ্যার অধিপতিকে বন্দী ক'রবে কে? কার আদেশ? ( রুখিয়া উপরের ধাপে উঠিতে উঠিতে বলিতে লাগিলেন ) বাদ্‌শা। বাদশা!

রক্ষীরা তাহাকে ধরিল

নাজাদ। বন্দী কর! বন্দী কর—পাগ্‌লাটাকে বন্দী কর—

মীরকাশিম। ছাড়, আমায় ছাড়। বিশ্বাস কর আমি পাগল নই,

আমি পাগল নই! সুদূর বাংলা থেকে আমি পত্র বহন ক'রে এনেছি।······আলিবর্দ্দীর পত্র, সিরাজের পত্র, গোপনীয় পত্র—রক্তের হরফে লেখা পত্র···আমি বাদশার কাছে, খোদা-তালার কাছে পেশ ক'র্‌ব···

প্রহরিগণ ধাক্কা দিয়া ফেলিয়া দিল।

ফতেমা। হায় খোদা!—প্রভু—স্বামী—

মীরকাশিম কপালে হাত দিতে টের পাইলেন
রক্ত পড়িতেছে

মীরকাশিম। রক্তে লাল হ'য়ে গেছে! রক্তে লাল হ'য়ে গেছে—পলাশীর প্রাঙ্গণ যে-রক্তে রাঙা হ'য়েছে—সে-রক্তে সারা বাংলা লাল হ'য়ে গেল—সেই রক্তের বন্যা ধেয়ে আস্‌ছে, সারা ভারত লাল হ'য়ে যাবে, সারা-ভারত লালে লাল হ'য়ে গেল,—লালে লাল হ'য়ে গেল—লালে লাল হ'য়ে গেল— ( মৃত্যু )

**যবনিকা**



# চরিত্র পরিচয়

| | |
|---|---|
| মীরকাশিম ... ... | সুবে বাঙলার নবাব। |
| নজাফ খাঁ ... ... | ঐ সেনানায়ক। |
| গুরগিন্ খাঁ ( Col. Gregory) ... | ঐ গোলন্দাজ সেনানায়ক। |
| সমরু ( Sombre ) ... ... | ঐ সেনানায়ক। |
| আরাব খাঁ ... ... | মুঙ্গেরের শাসনকর্ত্তা। |
| মঁসিয়ে জেন্‌টিল (Monsieur Gentill)... | নবাবের ফরাসী সৈন্যাধ্যক্ষ। |
| মীরজাফর ... ... | ভূতপূর্ব্ব নবাব। |
| জগৎশেঠ ... ... | মুর্শিদাবাদের ধনকুবের। |
| রাজা রাজবল্লভ, রাজা রায়দুর্লভ ... ... | নবাবের ওমরাহ্‌গণ। |
| নন্দকুমার ... ... | মীরজাফরের দেওয়ান। |
| ভ্যান্সিটার্ট ( Vansittart ) | ইষ্ট ইণ্ডিয়া কোম্পানীর গভর্ণর। |
| ওয়ারেন্ হেষ্টিংস ( Warren Hastings ) | কোম্পানীর কাউন্সিলর। |
| য়্যাডাম্‌স্ (Adams) ... ... | কোম্পানীর সেনাপতি। |
| কার্ণাক্ (Carnac), অমিয়ট্ (Amiyatt), হে ( Hay ) ... ... | কোম্পানীর কাউন্সিলরগণ। |
| খোজা পিদ্রুস্ ... ... | চর |
| নাজামদ্দৌল্যা ... ... | মনি বেগমের গর্ভজাত মীরজাফরের পুত্র। |
| মাজাদ্‌উদ্দৌল্যা ... ... | বাদশাহের নায়েব উজীর। |
| আতাউল্যা খাঁ ... ... | কর্ণেল কানিংসের চর। |
| সৈয়দ বান্দা, মুর্ত্তাজা খাঁ, মীর্জ্জাইরাজ খাঁ ... ... | মীরকাশিমের সেনানায়কগণ। |
| ফতেমা বেগম ... ... | মীরকাশিমের স্ত্রী |
| মনি বেগম ... ... | প্রথমে নর্ত্তকী তৎপরে মীরজাফরের বেগম। |

প্রথম অভিনয় রজনী

# নাট্যনিকেতন কলিকাতা

১৭ই ডিসেম্বর, ১৯৩৮ ১লা পৌষ ১৩৪৫ শনিবার

রাত্রি ৭॥০ ঘটিকা

## সংগঠনকারিগণ

| | |
|---|---|
| নাট্যকার | মন্মথ রায় |
| প্রযোজক | শ্রীসুধীরচন্দ্র গুহ |
| পরিচালক | শ্রীসতু সেন |
| সঙ্গীত রচনা | শ্রীহেমেন্দ্র রায় |
| নৃত্য পরিকল্পনা | শ্রীমতী নীহারবালা |
| সুর | শ্রীঅমর বসু |
| হারমোনিয়াম | শ্রীচারু শীল |
| সঙ্গতি | শ্রীবনবিহারী পান |
| পিয়ানো | শ্রীফণিভূষণ শীল ও শ্রীহারাধন বিশ্বাস |
| বেহালা | সেখ মোমতাজ |
| চেলো | শ্রীতারক চট্টোপাধ্যায় |
| স্মারক | শ্রীআশুতোষ ভট্টাচার্য্য |
| | শ্রীমনিগোপাল মুখোপাধ্যায় |
| আবহ সঙ্গীত | শ্রীমধুসূদন আঢ্য |
| | শ্রীমদনমোহন আঢ্য |
| আলোক | শ্রীসুধীরচন্দ্র সুর, শ্রীশৈলেন দত্ত |
| | শ্রীসুধাংশু মিত্র |
| রঙ্গমঞ্চোধ্যক্ষ | শ্রীমাণিকলাল দে |
| সজ্জাকর | শ্রীকুঞ্জলাল রায়, শ্রীগোবিন্দ দাস, |
| | শ্রীননী গঙ্গোপাধ্যায় ও |
| | শ্রীকালীপদ দাস |

# প্রথম অভিনয়-রজনীর অভিনেতৃগণ

| | |
|---|---|
| মীরকাশিম | শ্রীছবি বিশ্বাস |
| মীরজাফর | শ্রীশিবকালী চট্টোপাধ্যায় |
| নজাফ খাঁ | শ্রীভূপেন চক্রবর্ত্তী |
| নাজামদ্দৌল্যা | শ্রীসিদ্ধেশ্বর গঙ্গোপাধ্যায় |
| আরাব খাঁ | শ্রীগোপালচন্দ্র মুখোপাধ্যায় |
| মীর্জ্জাইরাজ খাঁ | শ্রীবনবিহারী পাল |
| সৈয়দমহম্মদ আলি | শ্রীগিরিজাভূষণ মিত্র |
| সাজাদউদ্দৌল্যা | শ্রীপশুপতি সামন্ত |
| আতাউল্লা | শ্রীযুগল দত্ত |
| গুরগিন খাঁ | শ্রীঅমল বন্দ্যোপাধ্যায় |
| খোজা পিক্রস্ | শ্রীনরেশচন্দ্র মিত্র |
| সমরু | শ্রীগোপালচন্দ্র মুখোপাধ্যায় |
| সৈয়দবান্দা | শ্রীকালী গোস্বামী |
| উজীর খাঁ | শ্রীঅমূল্য হালদার |
| মূর্ত্তাজা খাঁ | শ্রীহরিদাস ঘোষ |
| রায় দুর্লভ | শ্রীকুঞ্জ সেন |
| রাজবল্লভ | শ্রীজীবন চট্টোপাধ্যায় |
| জগৎশেঠ | শ্রীধীরেন চট্টোপাধ্যায় |
| নন্দকুমার | শ্রীপশুপতি সামন্ত |

| | |
|---|---|
| ভ্যান্সিটার্ট | শ্রীজিতেন গঙ্গোপাধ্যায় |
| হেষ্টিংস | শ্রীগিরিজা মিত্র |
| য়্যাডাম্‌স্ | শ্রীফণি গঙ্গোপাধ্যায় |
| কার্ণাক | শ্রীনরেন চক্রবর্ত্তী |
| অমিয়ট | শ্রীসূর্য্য সেন |
| হে | শ্রীআদিত্য ঘোষ |
| মঁসিয়ে জেন্টিল | শ্রীকালিদাস মুখোপাধ্যায় |
| ভিক্ষুক | শ্রীগণেশচন্দ্র অধিকারী |
| ফতেমা | শ্রীমতীনীহারবালা |
| মনিবেগম | শ্রীমতিঅপর্ণা |
| বাইজী ও ভিক্ষুকপত্নী | শ্রীমতিদুর্গারাণী |

খানসামা, চর, সৈন্যগণ প্রভৃতি—শ্রীবৈদ্যনাথ দাস, শ্রীমধুসূদন বন্দ্যোপাধ্যায়, শ্রীনকুল দত্ত, শ্রীযতীন দে, শ্রীগুপিনাথ দাস, শ্রীকৃষ্ণ কুণ্ডু, শ্রীপার্শ্বনাথ ধর, শ্রীঅমিয়মোহন ঘোষ,শ্রীমদনমোহন গোস্বামী, শ্রীনিমাইচাঁদ রায়, শ্রীকানাইলাল বন্দ্যোপাধ্যায়, শ্রীহরেন দাস

নর্ত্তকীগণ—শ্রীমতীরাণীবালা, শ্রীমতীমুকুলমালা, শ্রীমতীপুষ্পরাণী শ্রীমতীসুবাসিনী, শ্রীমতীরাণীবালা, শ্রীমতীবিদ্যুৎলতা, শ্রীমতীননীবালা, শ্রীমতীকমলা, শ্রীমতীআশালতা

ইংরাজ নর্ত্তকীগণ—মিসেস্ বার্ণাডো, মিস্ জোয়ান হ্যারিসন্ মিস্ রয়ারেড্

মন্মথ রায়ের

# রূপকথা

প্রথম অভিনয় রজনী C.AP কর্ত্তৃক ৩রা ডিসেম্বর ১৯৩৮

**The Statesman,** 4th Dec. 1938—"Something new in the history of the Bengali stage was attempted by the Calcutta Art Players last evening at the First Empire Theatre, when they adapted an Indian fairy-tale to the European Conception of the pantomime, while maintaining its full Indian characteristics. .........In the story of "Rupkatha," Manmatha Ray, the author brought out all the items that constitute Indian fairy-tales—a winged-Horse, the Magic-flute, Golden Beetle and the Gold and Silver Wands—and of course, the Demons formed an inseparable background."

**আনন্দবাজার-পত্রিকা,** ৬ই ডিসেম্বর ১৯৩৮—রূপকথা নাটক—রূপকথারই এক কাহিনী। আমরা রূপকথার অনেক কাহিনীর সহিত পরিচিত; কিন্তু রূপকথার কাহিনীকে মঞ্চে রূপ দিবার চেষ্টা এ পর্য্যন্ত আমাদের দেশে বড় একটা দেখা যায় নাই। আখ্যানভাগের অভিনবত্বে, অভিনয় ও নৃত্যগীত মাধুর্য্যে, পরিচালনার গুণে, সঙ্গীতের মনোহারিত্বে নাটকখানি আমাদের কাছে অপূর্ব্ব বোধ হইল।......

এইরূপ একখানি অভিনব ও সুলিখিত নাটকের জন্য আমরা শ্রীযুক্ত মন্মথ রায়কে অভিনন্দিত করিতেছি।

**Amrita Bazar Patrika.** 6th. Dec. 1938—"......Manmatha Ray, the noted playwright of the Modern Bengal School, has given it an exquisite dramatic shape mostly on the lines of the European pantomime, affording ample scopes for music and dancing. His remodelling of the age-old story of the Prince Charming, his undying love for the Princess Charming carried away by an Ogre

and his rescue of her from within the prison of the Ogre's enchanted castle—has been truly masterly. He has packed his story with irresistible situations, with all the refreshing simplicity of a fairy-tale romance and with enthralling drama. Where he has branded the popular theme with his individual brilliance is his extra touch of symbolism tugged on to the shrewdly artistic establishment of love's eternal truimph over brute force……"

**যুগান্তর**—রবিবার ৪ঠা ডিসেম্বর ১৯৩৮ "…সুপ্রতিষ্ঠ লেখক শ্রীমন্মথ রায়ের অপরূপ নাটিকা 'রূপকথা'র নাটকাংশ যে রঙিনরূপে রঞ্জিত তা প্রত্যেক দর্শকেরই মনে শৈশবের পুরাতন স্মৃতি এনে দেবে।"

**বাতায়ন**—'রূপকথা'র নাট্যরূপ দান ক'রেছেন মন্মথ রায়। গল্পাংশ মৌলিক নয়—সেই রাক্ষসরাজের হাতে বন্দিনী রাজকুমারী আর তাকে উদ্ধার ক'রল দুঃসাহসী এক রাজকুমার—কিন্তু তাহ'লেও নাটকীয় রস-সৃষ্টি বিষয়ে তাঁর পরিকল্পনা নিখুঁত হ'য়েছে বললেও অত্যুক্তি হয়না।…"

**Advance,** 7. 12. 38"……The fable 'Rupkatha' is built from the pages of the fairy land by Mr. Manmatha Ray, a noted figure in Modern Bengali literature The way he has plugged charming dialogue revolving entirely on a note of suggestivity, bespeaks his mastery of story-telling. The effective dialogue has much to do with the dramatic build up.…"

**ভগ্নদূত**—৯ই ডিসেম্বর ১৯৩৮। "…রূপকথা" সত্যসত্যই রূপকথা। রাজকন্যা, রাজকুমার, যক্ষ, রূপকথার সেই আবহাওয়া সেই রঙীন কল্পনা সবই আছে। রূপকথাকে নাট্যরূপ দান করিয়া মন্মথ রায় গৌরবান্বিত হইলেন এবং তাহাকে পাদপ্রদীপের সম্মুখে রূপায়িত (কিম্বা জীবন্তও বলা যাইতে পারে) করিয়া সি-এ-পি যে বাঙ্গলার সাধারণ নাট্যসম্প্রদায় হইতে পৃথক তাহা প্রমাণ করিলেন।…"

**Dipali,** 9th Dec. 1938. "……Mr. Manmatha Ray, writer of the piece, has struck a new note in stage-literature by nicely adapting the story of the exiled Yaksha to the requirements of a fairy tale, and the combination of colour, tune and rhythm that accompanied its stage-representation went to make it unique. In fact, this type of fairy-tale in pantomime is to be rarely seen in our theatres, and the credit goes to the C.A.P. for reviving a neglected aspect of stage-art.……"

**দীপালি**—৮ই ডিসেম্বর ১৯৩৮। "…রূপকথা" সঙ্গীত-নৃত্যচটুল একখানি নাটিকা যাহার আখ্যানবস্তুই রূপকথা।… কাজেই রূপকথায় থাকে শুধু রূপ ও কথা আর হাসি ও ব্যথা। নাট্যকার তবুও ইহার মধ্যে রাজপুত্র ও রাজকন্যার জন্ম জন্মান্তরের অতৃপ্ত অপূর্ণ অন্তরের আকুলতায় যে প্রেম যুগে যুগে জন্মে জন্মে এই দুইটি প্রেমিক-প্রেমিকাকে অবলম্বন করিয়া বাড়িয়া উঠিয়াছে, যাহা দেহান্তেও মরে নাই, পাষাণেও চাপা পড়ে নাই, সেই অবিনশ্বর প্রেমের জয়ই গাহিয়াছেন।…"

# VIDYUTPARNA

**Amrita Bazar Patrika.** *Sunday—4th Sept, 1938*

Mr. Manmatha Roy, who with his remarkable literary gift has won his way to the fore-front of the dramatists of the day has given us this new play. "VIDYUTPARNA" would be esteemed by many keen lovers of drama as having brought a whiff of fresh breeze in Bengal's jaded arena of dramas. This one-act gem, complete in four compactly knitted out scenes, is a pleasant revelation of further developments of Mr. Roy's gift of the dramatic pen, calling forth the best in him.

The main thread of the story is perfectly well preserved, linking on to it the engaging by-plays with consummate craftsmanship. The writer's deep insight into and understanding of human characters and his grasp of the art of creating and then ably tackling dramatic situations all imbued with the touch of his literary distinction, all go to make his work ingeniously bright. "VIDYUTPARNA,' is a legend of yore which while thoroughly ingratiating in its foldings of legendary grandeur, is not bereft of a shrewd touch of modernism. The characters from his pen have just that artful hue of over-colour which makes them memorable.······Price As-12.

# RAJNATI

**Hindustan Standard.** *Mar. 13, 1938.* Cal. Edition.

At a time when modern Bengali literature was really in need of a good dramatist, Sj Manmatha Ray appeared in this sphere with his keen insight into human nature and his extraordinary talent in creating a truly dramatic situation in his characters.

In his book RAJNATI Sj Roy has once again exhibited his originality in this art. To those who complain of a dearth of suitable Bengali dramas for amateurs we are glad to recommend this book with this hope that it will be received with the same kind of appreciation as it was the case in Calcutta when it was staged by the C. A. P.······Price As. 12.

**রাজনটী**—ফাষ্ট´ এম্পায়ার।—**আনন্দবাজার পত্রিকা**

শ্রীযুক্ত মন্মথ রায় যশস্বী নাট্যকার। বিদ্যুৎপর্ণা নাটকের রচনাবিন্যাসে তিনি যে কৃতিত্বের পরিচয় দিয়াছিলেন 'রাজনটী' নাটকের মধ্যেও তাহার অভাব নাই, এই নাটকের মধ্যে তিনি যে সূক্ষ্ম অন্তর্দৃষ্টি ও মনস্তত্ত্বের পরিচয় দিয়াছেন তজ্জন্য আমরা তাঁহার প্রতিভার যশোগান করিতেছি। মূল্য বার আনা।